# শ্রীহরিনাম-চিন্তামণি




শ্রীশ্রীল সচ্চিদানন্দ
ভক্তিবিনোদ ঠাকুর প্রণীত

সঙ্গণকসংস্করণং দাসাভাসেন হরিপার্ষদদাসেন কৃতম্

নিত্যলীলাপ্রবিষ্ট ওঁ বিষ্ণুপাদ

শ্রীশ্রীল সচ্চিদানন্দ ভক্তিবিনোদ ঠাকুর

বিরচিত

# হরিনাম-চিন্তামণি

[ অভিনব ষষ্ঠ সংস্করণ ]



গৌড়ীয় মিশনের পাত্ররাজ পরমহংস পরিব্রাজকাচার্যবর্য

ওঁ বিষ্ণুপাদ

**শ্রীশ্রীমদ্ভক্তি শ্রীরূপ ভাগবত মহারাজ কর্তৃক**

**সম্পাদিত**

কলিকাতা বাগবাজারস্থ রেজিষ্টার্ড গৌড়ীয় মিশন

হইতে মিশনের অপর সেবাসচিব

**শ্রীভক্তিনিষ্ঠ ন্যাসী মহারাজ** কর্তৃক

প্রকাশিত।

সঙ্গণকসংস্করণং দাসাভাসেন হরিপার্ষদদাসেন কৃতম্

**শ্রীভক্তিসিদ্ধান্ত সরস্বতী গোস্বামী প্রভুপাদের**

**৫৫তম তিরোভাব মহোৎসব।**

বঙ্গাব্দ—৮ই পৌষ, ১৩৯৮ : খৃষ্টাব্দ—২৪শে ডিসেম্বর, ১৯৯১


শ্রীভাগবত প্রেস, কলিকাতা, বাগবাজার হইতে

**শ্রীভক্তিনিষ্ঠ ন্যাসী মহারাজ-কর্তৃক মুদ্রিত।**

**প্রাপ্তিস্থান ঃ—**

(১) শ্রীগৌড়ীয় মঠ, পোঃ বাগবাজার কলিকাতা-৩

(২) শ্রীশ্রীমদ্ভক্তিসিদ্ধান্ত-সরস্বতী-গৌড়ীয় মঠ,
পোঃ স্বরূপগঞ্জ, নদীয়া ( পশ্চিমবঙ্গ )

ও

অন্যান্য শাখা মঠ সমূহ



ওঁ বিষ্ণুপাদ শ্রীশ্রীল সচ্চিদানন্দ ভক্তিবিনোদ ঠাকুর

# প্রবোধিনী কথা

এই গ্রন্থখানি সাধারণের পাঠ্য নহে। যাঁহাদের শ্রীচৈতন্যে দৃঢ় বিশ্বাস জন্মিয়াছে এবং নামাশ্রয়া ভক্তিতে শ্রদ্ধা হইয়াছে, তাঁহারাই এই গ্রন্থ আলোচনার অধিকারী। সাধন ভক্তি যত প্রকার আছে, তন্মধ্যে একমাত্র নামাশ্রয়েই সর্বসিদ্ধি হয়—এইরূপ যাঁহাদের বিশ্বাস, তাঁহারা সর্বোত্তম সাধক। শ্রীমন্মহাপ্রভুর এই শিক্ষা শিক্ষাষ্টকেই পাওয়া যায়। শ্রীমন্মহাপ্রভু হরিদাস ঠাকুরকে এই শিক্ষার আচার্যরূপে বরণ করিয়াছিলেন।

প্রামাণিক গ্রন্থ মতে শ্রীল হরিদাস ঠাকুর যবনের গৃহে জন্মগ্রহণ করিয়াছিলেন, এইরূপ জানিতে পারা যায়। বনগ্রামের নিকটস্থ বুঢ়ন নামে কোন গ্রামে হরিদাস জন্মগ্রহণ করেন। অল্পদিনের মধ্যে তাঁহার প্রাক্তনীয় সংস্কারক্রমে হরিভজনে রতি হয়। গৃহত্যাগ করতঃ বেনাপুলের বনে কুটীর নির্মাণ করিয়া নিরন্তর নাম সংকীর্তনে ও স্মরণে দিনযাপন করিতেন। কতকগুলি বহির্মুখ লোক তাঁহার বিরুদ্ধ হওয়ায় সেই স্থানটি পরিত্যাগ করিয়া গঙ্গাতীরে আসিয়া বাস করেন। দুষ্ট ব্যক্তিগণ যে বেশ্যাকে তাঁহার অমঙ্গল সাধনের জন্য পাঠাইয়াছিল, সেই বেশ্যা সুকৃতিক্রমে হরিদাসের মুখে হরিনাম শ্রবণ করিয়া ভক্ত হইয়া পড়িলেন। বেনাপুলের কুটীর সেই নবীন ভক্তাকে অর্পণ করিয়া হরিদাস সে দেশ পরিত্যাগ করেন। হরিনাম গান করিতে করিতে গঙ্গাপার হইয়া সপ্তগ্রামে শ্রীল যদুনন্দন আচার্যের বাড়ীতে অবস্থিতি করেন। আচার্যের সহিত তিনি ঐ গ্রামের মকররীদার মজুমদারোপাধিক শ্রীহিরণ্যগোবর্ধনের সভায় যাতায়াত করিতেন।

গোপাল চক্রবর্তী নামক কোন ব্রহ্মবন্ধুর সহিত শ্রীনামমাহাত্ম্য সম্বন্ধে তাঁহার অনেক বিতর্ক হয়। হিরণ্যগোবর্দ্ধন সেই ব্রাহ্মণকে কর্ম হইতে বর্জন করিলে পর বৈষ্ণবাপরাধে তাহার গলৎকুষ্ঠ হয়। ঐ সময়ে গোবর্ধন পুত্র শ্রীল রঘুনাথ দাস নিভান্ত বালক বয়সেও হরিদাসের কৃপাপ্রযুক্ত বৈষ্ণবপ্রবৃত্তি লাভ করেন। গোপাল চক্রবর্তীর ক্লেশ শ্রবণ করিয়া দুঃখিতান্তঃকরণে হরিদাস তাঁহার সেই বাসস্থান পরিত্যাগ করিয়া শ্রীমদদ্বৈতপ্রভুর আশ্রয়ে ফুলিয়া গ্রামে গঙ্গাতীরে একটি গোফা করিয়া নির্জনে হরিভজন করিতে লাগিলেন। ভক্ত যতই প্রতিষ্ঠাকে ঘৃণা করুন এবং জনসঙ্গ পরিত্যাগ করুন, ভক্তিপ্রভায় তিনি কাহারও নিকট লুক্কায়িত থাকিতে পারেন না। ভক্তিপ্রভা বিস্তৃত হওয়ায় হরিদাসের প্রতি মুসলমানদিগের ঈর্ষা উদয় হইল। তাহারা মুলুকপতিদ্বারা তাঁহাকে ধরিয়া লইয়া বিশেষরূপে নির্যাতন করে। হরিদাস সর্বভূতদয়ায় পরিপূর্ণ। তাহাদিগের দোষ গ্রহণ না করিয়া আশীর্বাদ করতঃ সে স্থান হইতে নিষ্কৃতি পাইয়া পুনরায় স্বীয় গোফায় আসিলেন। কিছুদিন পরে শ্রীধামে মহাপ্রভু উদয় হইলেন। শ্রীঅদ্বৈতের সঙ্গে মিলিত হইয়া হরিদাস শ্রীমন্মহাপ্রভুর পদাশ্রয় করিলেন। সেই সময় হইতে তিনি মহাপ্রভুর নামপ্রচারে আচার্য স্বরূপে নিযুক্ত হইলেন। পরে যৎকালে মহাপ্রভু শ্রীপুরুষোত্তমে অবস্থিতি করেন, সে সময়ে হরিদাসকে সিদ্ধবকুলে রাখেন। হরিদাসের নির্যাণে প্রভু স্বয়ং তাঁহাকে সমুদ্রতীরে সমাধিস্থ করিয়া সমারোহের সহিত সংকীর্তন ও বিরহমহোৎসব সম্পাদন করেন।

শ্রীমন্মহাপ্রভুর লীলা এই যে, যে ভক্ত যে ভক্তি-বিষয়ে উচ্চাসন লাভ করিয়াছেন, তাঁহার দ্বারাই সেই বিষয়ে নিজ-শিক্ষা জগতে প্রচার করিয়াছিলেন। হরিদাসকে কয়েকটি প্রশ্ন করিয়া তাঁহার মুখে

নামতত্ত্ব সমূহ প্রকাশ করান। এই সকল বিষয় শ্রীচৈতন্যচরিতামৃত, শ্রীচৈতন্যভাগবত এবং এতদ্রূপ অন্যান্য ভক্তিগ্রন্থে অনেকস্থলে বর্ণিত আছে। আমরা কোন সময়ে কোন বৈষ্ণব কর্ত্তৃক উৎসাহিত হইয়া শ্রীহরিদাসপ্রচারিত নামতত্ত্ব ঐ সকল গ্রন্থ হইতে সংগ্রহ করিয়াছিলাম। তদ্ব্যতীত কোন দূরদেশস্থ ভক্তগণের নিকট হইতে আমরা হরিদাস সম্বন্ধে কতকগুলি গ্রন্থ পাইয়াছিলাম। তন্মধ্যে কতকগুলিতে সহজিয়া, বাউল এবং অসংলগ্ন বাক্য দেখিয়া সেগুলিকে যত্ন সহকারে পরিত্যাগ করিলাম। দুই একখানি গ্রন্থ শুদ্ধবৈষ্ণবমতসম্মত বোধ হইল। একখানি গ্রন্থে ষোলনাম বত্রিশ অক্ষরের রসিকার্থ পাওয়া গেল। তাহাতে বড়ই আনন্দ হইল। বোধ হয় শ্রীহরিদাস কোন শুদ্ধভক্তকে নাম শিক্ষা দিয়াছিলেন, তিনি স্বীয় গুরুদেবের নামে ঐ গ্রন্থখানি রচনা করিয়া রাখেন। উক্ত গ্রন্থ দেখিয়া আমাদের শ্রীহট্ট-দেশীয় তৎপ্রেরক-ভক্তবর্গকে অনেক ধন্যবাদ দিয়াছিলাম। এই সমস্ত গ্রন্থে আমরা হরিদাসের নামসম্বন্ধে যত উপদেশ পাইয়াছি, সে সমস্ত এই হরিনাম চিন্তামণি গ্রন্থে সংগ্রহ করিলাম। নিষ্কিঞ্চন ভক্তদিগের সুখবৃদ্ধির জন্য এই গ্রন্থ আমরা প্রকাশ করিলাম। নিষ্কিঞ্চন নামৈকপরায়ণ ব্যতীত কেহ এই গ্রন্থ পাঠ করিবেন বলিয়া আমরা মনে করি নাই এবং তাহাদের নিকট হইতে এ সম্বন্ধে কোন বিতর্কও আমরা শুনিতে ইচ্ছা করি না।

সাধন-ভজনের পদ্ধতি অনেক প্রকার। কিন্তু কেবল নামাশ্রিত ভজনের পদ্ধতি এই একই প্রকার। শ্রীকৃষ্ণচৈতন্যমহাপ্রভুর সময় হইতে মহাজনগণ শ্রীহরিদাসোক্ত ভজনপ্রণালী অবলম্বন করিয়া আসিয়াছেন। প্রাচীন কাল হইতে ব্রজবনবাসী বৈষ্ণবসকলও এই প্রণালীতে ভজন করিয়াছেন। শ্রীপুরুষোত্তমক্ষেত্রে কিছুদিন পূর্ব্বে যে

সকল ভজনানন্দী বৈষ্ণব ছিলেন, আমরা স্বচক্ষে তাঁহাদের এই ভজন প্রণালী দেখিয়াছি। নিরপরাধে নিঃসঙ্গে নিরন্তর শ্রীহরিনামের শ্রবণ, কীর্ত্তন, স্মরণ—ইহা যে একমাত্র ঐকান্তিক ভজন পদ্ধতি, তাহা শ্রীহরি-ভক্তিবিলাসের শেষে শ্রীসনাতন ও শ্রীগোপালভট্ট গোস্বামীদ্বয়-স্পষ্টরূপে উল্লেখ করিয়াছেন। এই 'শ্রীহরিনাম চিন্তামণি' পয়ার গ্রন্থ। ইহা স্ত্রী, বালক কিম্বা সংস্কৃতানভিজ্ঞ সকলেই পাঠ করিয়া মহাপ্রভুর শিক্ষা প্রাপ্ত হইতে পারেন। তাঁহাদিগের ক্লেশ হইবে এই জন্য এই গ্রন্থের মধ্যে সংস্কৃত রচনাদি উদ্ধার করিলাম না। প্রমাণমালা বলিয়া আর একখানি সংগ্রহ-গ্রন্থ আছে, তাহাতে এই শ্রীহরিনামচিন্তামণির প্রত্যেক বাক্যের শাস্ত্রীয় প্রমাণ পাওয়া যায়। শ্রীকৃষ্ণের ইচ্ছা হইলে সেই গ্রন্থও শীঘ্র ভক্তজনের জন্য প্রকাশিত হইবে।

অকিঞ্চন দাস
শ্রীভক্তিবিনোদ

# নিবেদন

গৌড়ীয় মিশনের মূলপুরুষ শ্রীগৌরনিজজন ঠাকুর শ্রীল ভক্তিবিনোদ কলিহত দুর্গত জীবের প্রতি অশেষ করুণাপরবশ হইয়া 'শ্রীহরিনাম-চিন্তামণি' নামক এই অমূল্য গ্রন্থ প্রণয়ন করেন। শ্রীহরিনামই কলিকালের একমাত্র ধর্ম ও গতি এবং সর্বধর্ম, সর্বমন্ত্র ও সর্বতন্ত্র সার—ইহা ঠাকুর শ্রীভক্তিবিনোদ শ্রীগৌরসুন্দর ও শ্রীহরিদাস ঠাকুরের প্রসঙ্গে নীলাচলে নামাচার্য ঠাকুর শ্রীহরিদাসের মুখে জগজ্জীবের মঙ্গলের জন্য জানাইয়াছেন। ঠাকুর শ্রীভক্তিবিনোদ এই গ্রন্থের প্রারম্ভে 'প্রবোধিনী কথায়' প্রথমেই স্বয়ং লিখিয়াছেন যে,—"এই গ্রন্থ সাধারণের পাঠ্য নহে। শ্রীচৈতন্য-মহাপ্রভুতে যাঁহাদের দৃঢ় বিশ্বাস জন্মিয়াছে ও নামাশ্রয়া ভক্তিতে শ্রদ্ধা হইয়াছে তাঁহারাই এই গ্রন্থ আলোচনার অধিকারী। সাধনভক্তি যত প্রকার আছে, তন্মধ্যে একমাত্র নামাশ্রয়েই সর্বসিদ্ধি হয়—এইরূপ যাঁহাদের বিশ্বাস, তাঁহারা সর্বোত্তম সাধক। শ্রীমন্মহাপ্রভুর এই শিক্ষা শিক্ষাষ্টকে পাওয়া যায়।" কাজেই শ্রদ্ধাবান্ শ্রীহরিনামাশ্রিত ব্যক্তিগণের এই গ্রন্থ পরম আদরের বস্তু ও একমাত্র উপজীব্য।

এই গ্রন্থের প্রথম হইতে ত্রয়োদশ পরিচ্ছেদ পর্যন্ত ভগবত্তত্ত্ব, জীবতত্ত্ব, মায়াতত্ত্ব, নামতত্ত্ব, নামাভাসতত্ত্ব, নামাপরাধতত্ত্ব প্রভৃতি বিষয় বর্ণিত হইয়াছে। শ্রীহরিনামাশ্রিত সাধক অনর্থ ও নামাপরাধ পরিত্যাগপূর্বক কিভাবে নামাভাস হইতে শুদ্ধনামে রতি লাভ করেন, তাহা সুন্দরভাবে দেখান হইয়াছে। দশ-নামাপরাধ ও তাহা বর্জনের উপায়গুলি

বিস্তৃতভাবে বর্ণিত হইয়াছে। নামাপরাধ-বর্জনের উপায় সম্বন্ধে এইরূপ বিস্তৃত উপদেশাবলী অদ্যাবধি কোন গ্রন্থে পাওয়া যায় না। এমন কি বিভিন্ন সম্প্রদায়ের লোকেরা শ্রীহরিনাম-মহামন্ত্র বিভিন্নভাবে কীর্তন করিলেও নামাপরাধ সম্বন্ধে আদৌ জ্ঞাত নহে এবং নামাভাস, শুদ্ধনাম ও তাহাদের ফল-বিষয়েও অবগত নহে। তাহারা প্রকৃত সাধুসঙ্গে এই সকল তত্ত্ব জানিবার সৌভাগ্য লাভ করে নাই।

চতুর্দশ পরিচ্ছেদে সেবাপরাধ সম্বন্ধে ঠাকুর বিস্তৃতভাবে জানাইয়াছেন। সেবাপরাধ তিন প্রকার—শ্রীমূর্তিসেবক-নিষ্ঠ, শ্রীমূর্তিস্থাপক-নিষ্ঠ, শ্রীমূর্তিদর্শক-নিষ্ঠ। এই সেবাপরাধ সম্বন্ধে সর্বসাধারণের কোন জ্ঞানই নাই। এমন কি শ্রীমূর্তিপূজকের মধ্যে অনেকেরই সেবাপরাধ সম্বন্ধে বিশেষ কিছু জানা নাই। এইজন্য শ্রীমূর্তিতে শ্রদ্ধাবান্ ব্যক্তিমাত্রেরই বিশেষতঃ অর্চনকারীর পক্ষে এই বিষয় জানা অতীব প্রয়োজন।

গ্রন্থের শেষ পঞ্চদশ পরিচ্ছেদে ঠাকুর শ্রীভক্তিবিনোদ গৌড়ীয়-বৈষ্ণবগণের ভজন-প্রণালী সম্বন্ধে নিগূঢ় সিদ্ধান্তগুলি সুন্দরভাবে জানাইয়াছেন। "নামতত্ত্বের" চরম লাভই রস। সেই শুদ্ধসত্ত্বগত অখণ্ডরস কৃষ্ণাদি চিন্ময় নামরূপ পুষ্পকলিকা হইতে ক্রমে রূপ-গুণ-লীলা-স্বরূপে পূর্ণ প্রস্ফুটিত হইলে কৃষ্ণের অষ্টকাল চিন্ময় নিত্যলীলা জগতে উদিত হন। নামাশ্রয়ী সাধক উত্তম সাধুসঙ্গে শ্রীনামের শ্রবণ-কীর্ত্তন-স্মরণদ্বারা ক্রমে উত্তম অধিকার লাভ করিয়া ঐ দুর্লভ রত্ন লাভ করিতে পারেন। নাম ভক্তিস্বরূপ। কৃপাক্রমে জীবের সত্তাগত ক্ষুদ্র সম্বিৎ ও হ্লাদ-শক্তি স্বরূপ-শক্তির হ্লাদিনী-সম্বিতের সমবেতসার

আসিয়া ভক্তি-স্বরূপিণী বৃত্তি হইয়া থাকে। সেই সর্বেশ্বরী ভক্তিশক্তি আবির্ভূত হইয়া কৃষ্ণনামে রসের সামগ্রীসকল প্রকাশ করেন। জীব ভক্তিরপ্রভাবে চিন্ময় স্ব-স্বরূপ লাভ করত সেই শক্তি-প্রকাশিত রসতত্ত্বে প্রবেশ করেন। এই রসই ব্রজরস, সর্বসার এবং জীবের পক্ষে পরম পুরুষার্থ। পূর্ণমুক্ত পুরুষেরাই এই রসের অধিকারী। শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য ও শৃঙ্গার—এই পাঁচটি রস হইলেও শৃঙ্গার রসই চরম রস। এই শৃঙ্গার রসকে উজ্জ্বলরস বলে। যাঁহার উজ্জ্বলরস সাধিতে স্বাভাবিক প্রবৃত্তি, তিনি ব্রজের গোপী-আনুগত্য স্বীকার অবশ্য করিবেন। জীব পুরুষভাবে শৃঙ্গাররসের অধিকারী হন না। এই শৃঙ্গার-রসে কোন প্রকার প্রাকৃত ব্যবহার নাই। চিন্ময়জীব রস-সঞ্চারে চিন্ময় গোপী হইয়া অর্থাৎ একাদশভাব গ্রহণ পূর্বক ব্রজগোপীত্ব লাভ করিয়া চিন্ময় শ্রীবৃন্দাবনে চিন্ময় শ্রীরাধাকৃষ্ণের নিত্যদাস্য লাভ করেন। ব্রজগোপী-স্বরূপ লাভ করিলো কৃষ্ণভজন হয়। একাদশ প্রকার ভাবগ্রহণ করিলে ব্রজগোপীত্ব লাভ হয়। এই একাদশ-ভাব সাধনকার্যে সাধকের পাঁচটি দশা ক্রমশঃ উদিত হয়। শ্রবণদশা, বরণদশা, স্মরণদশা, আপনদশা ও সম্পত্তিদশা—এই পঞ্চদশা। উপযুক্ত সদ্‌গুরুর নিকট সেই একাদশ ভাব শিক্ষা করিতে হয় এবং শ্রীগুরুকৃপায় ক্রমে ক্রমে ঐ পঞ্চদশা লাভ হয়। এইভাবে সাধকের ব্রজে গোপীজন্ম লাভ হয়।" মহাভাগবত রসিক শ্রীগুরুদেবের আনুগত্যে ভজন করিতে করিতে সৌভাগ্যবান্ সাধক এই সব দেবদুর্লভ বস্তু লাভ করিয়া কৃতকৃতার্থ হইতে পারেন।

সর্বশেষে ঠাকুর শ্রীভক্তিবিনোদ ভজন-বিষয়ে সতর্ক করিয়া বলিয়াছেন যে,—"কর্ম-জ্ঞান-যোগাদি পরিত্যাগ পূর্বক অনন্যশ্রদ্ধোদিত

ভক্তির সহিত নাম-ভজনই সুলভ ধন। পূর্ব্বোক্ত ক্রম ধরিয়া নাম-ভজন করিলে অন্য সমস্ত ভক্ত্যঙ্গ অপেক্ষা অতি সহজে এবং স্বল্পকালে সর্বার্থ সিদ্ধি লাভ করে। ইহাতে নৈপুণ্য মাত্র এই যে—কুসঙ্গ পরিত্যাগ করিয়া সাধুসঙ্গে ভজন করিবে। প্রেম একটি পরম শুদ্ধ চিদ্ধর্মফলক বিশেষ। সাধুচিত্তই তদ্‌গ্রহণে যোগ্য ও প্রবণ। অসাধু-চিত্ত তাহার বিক্ষেপক। সাধুসঙ্গ না থাকিলে সেই ফলক জীবহৃদয়ে সহসা প্রবেশ করে না। তড়িৎসম্বন্ধে আকর্ষণ ও অনাকর্ষণের ন্যায় সাধুসঙ্গ ও অসাধুসঙ্গ প্রবলরূপে কার্যকর।

অতএব যিনি নামসাধনে ফল লাভ করিতে ইচ্ছা করেন, তাঁহার তিনটী বিষয়ে বিশেষ আগ্রহ থাকা আবশ্যক। অর্থাৎ সাধুসঙ্গ, সুনির্জন এবং নিজের সুদৃঢ়ভাব বা পরাকাষ্ঠা—ইহাকে নির্বন্ধ বলা যায়।"

এই গ্রন্থের পাদটীকায় (foot-noteএ) মূলগ্রন্থে ব্যবহৃত বিশেষার্থবোধক শব্দ ও পয়ারের অর্থ ও ব্যাখ্যা গ্রন্থকার স্বয়ং লিখিয়াছেন। উহার সাহায্যে পাঠকগণ অনেক জটিল বিষয় সহজে হৃদয়ঙ্গম করিতে পারিবেন এবং সাধন-ভজন-বিষয়ে নূতন নূতন আলোক পাইবেন।

শ্রদ্ধালু পাঠকগণের সহজবোধ সৌকর্যার্থ গ্রন্থের এই নূতন সংস্করণে সূচীপত্রে গ্রন্থের প্রতিপাদ্য বিষয়সমূহের সংক্ষিপ্ত-সার চয়ন পূর্বক উদ্ধৃত করা হইল। উহা পাঠে গ্রন্থের প্রতিপাদ্য বিষয় সম্বন্ধে সহজে দিগ্‌দর্শন লাভ করিতে পারা যাইবে। এই গ্রন্থে ব্যবহৃত বিশেষার্থবোধক শব্দসমূহের বর্ণানুক্রমিক নির্ঘণ্ট সূচীপত্রের পরে সংযুক্ত করা হইল।

চিন্তামণি স্বরূপ এই গ্রন্থ সাধন-ভজনাকাঙ্ক্ষী সাধকগণের প্রতি ঠাকুর শ্রীভক্তিবিনোদের অপূর্ব দান-বিশেষ। নামাশ্রয়ী সাধক ভক্তগণের এই গ্রন্থরত্ন কণ্ঠমণি সদৃশ। নামভজনানন্দী সাধক মাত্রেই এই গ্রন্থ পাঠে পরম লাভবান্ হইবেন এবং ভজনের সর্বপ্রকার অনুকূল ও প্রতিকূল বিষয় অবগত হইয়া সুনির্দিষ্ট সাধু-শাস্ত্র-মহাজনানুগ পন্থায় ভজন করিতে করিতে সর্বার্থসিদ্ধি লাভ করিয়া কৃতার্থ হইবেন। এই গ্রন্থ ব্যতীত গ্রন্থকার বিভিন্ন ভাষায় চিদ্-বিজ্ঞান-দর্শন-সাহিত্য-কাব্য-গীতি-মূলক ও বিভিন্ন শাস্ত্রীয় গবেষণামূলক বহু গ্রন্থ প্রণয়ন করিয়াছেন। গৌড়ীয় মিশন হইতে প্রকাশিত গ্রন্থাবলীতে তাহাদের অধিকাংশ পাওয়া যায়।

এই গ্রন্থের সর্বপ্রথম সংস্করণ ঠাকুরের প্রকটকালে প্রকাশিত হয়। তাঁহার তিরোভাবের পর "ঠাকুর ভক্তিবিনোদ-স্মৃতি সংরক্ষণ সমিতি" হইতে দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়। তৎপর অস্মদীয় শ্রীগুরুপাদপদ্ম নিত্যলীলাপ্রবিষ্ট ওঁবিষ্ণুপাদ পরমহংস অষ্টোত্তরশতশ্রী শ্রীমদ্ভক্তি-সিদ্ধান্ত সরস্বতী গোস্বামী প্রভুপাদ কর্তৃক তৃতীয় ও চতুর্থ সংস্করণ প্রকাশিত হয়। অধুনা আমাদের গ্রন্থাগারে এই গ্রন্থ নিঃশেষিত হওয়ায় বৈষ্ণবগণের ও শ্রদ্ধালু সজ্জনগণের বিশেষ আগ্রহে এই নূতন সংস্করণ প্রকাশিত হইল। এই নূতন সংস্করণে গ্রন্থের প্রতিপাদ্য বিষয়গুলির সংক্ষিপ্তসারসমূহ বিষয়সূচীতে সংযোজিত হইল বলিয়া গ্রন্থকলেবর কিছু বর্ধিত হওয়ায় এই নূতন সংস্করণকে "অভিনব পঞ্চম সংস্করণ" বলিয়া লিখা হইল। এই গ্রন্থ সম্পাদনে মিশনের সহকারী সেবাসচিব শ্রীপাদ জগজ্জীবন দাস ভক্তিশাস্ত্রীজী প্রচুর সহায়তা করিয়া শ্রীমন্মহাপ্রভুর কৃপাভাজন হইয়াছেন।

এই নূতন সংস্করণে পূর্ব পূর্ব সংস্করণের বিভিন্ন প্রকার ত্রুটী সংশোধন পূর্ব্বক ভাল কাগজে নূতন টাইপে সুন্দরভাবে ছাপাইতে যত্ন করা হইয়াছে। তথাপি মুদ্রাকর প্রমাদ বশত কোথাও ভ্রম-প্রমাদাদি রহিয়াছে। সহৃদয় পাঠকগণ তাহা স্বমহিমায় মার্জনা করিয়া গ্রন্থকারের মহৎ উদ্দেশ্য গ্রহণ করিলে কৃতার্থ হইব।

শ্রীশ্রীনিত্যানন্দাবির্ভাব বাসর—
শ্রীশ্রীমদ্ভক্তিসিদ্ধান্তসরস্বতী গৌড়ীয় মঠ,
শ্রীধাম গোদ্রুম, স্বরূপগঞ্জ, নদীয়া।
গৌরাব্দ—৫১৬

বিনীত
সম্পাদক

## ষষ্ঠ সংস্করণে প্রকাশকের নিবেদন

শ্রীহরিনাম-চিন্তামণি গ্রন্থ যাতে নিষ্কিঞ্চন ভক্ত-পাঠকদের কাছে দুর্লভ না হয়, সেজন্য গ্রন্থটির পূর্ব সংস্করণ নিঃশেষিত হওয়ার সঙ্গে সঙ্গে গৌড়ীয় মিশনের বর্তমান আচার্য্য ওঁ বিষ্ণুপাদ পরমহংস শ্রীমদ্ভক্তিশ্রীরূপ ভাগবত মহারাজের ইচ্ছানুসারে ও শ্রীহরিগুরু-বৈষ্ণবের কৃপাশীর্বাদে গ্রন্থটির দ্রুত মুদ্রণের ব্যবস্থা করা হয়। সৎ-গ্রন্থাবলী ভক্ত-পাঠকদের কাছে যথাসম্ভব সুলভ মূল্যে সরবরাহ করাই আমাদের অঙ্গীকার। শ্রীহরিনাম চিন্তামণির বিষয়বস্তু, গুরুত্ব ও অধিকার সম্বন্ধে শ্রীল ঠাকুর ভক্তিবিনোদের 'প্রবোধিনী কথা' অংশে এবং পূর্ব 'নিবেদন' অংশে বিস্তারিতভাবে বলা হয়েছে। এর পরে গ্রন্থটি সম্বন্ধে আর কিছু বলার আছে বলে আমরা মনে করি না। শ্রীল ঠাকুর ভক্তিবিনোদের ভাষ্যকেই গ্রন্থ-প্রকাশের কৈফিয়ৎ স্বরূপ পুনরায় স্মরণ করলাম—"নিষ্কিঞ্চন ভক্তদিগের সুখবৃদ্ধির জন্য—এই গ্রন্থ আমরা প্রকাশ করিলাম।" মুদ্রাকর প্রমাদ দু'-এক জায়গায় দৃষ্ট হতে পারে—এক্ষেত্রে প্রকাশক দীনভাবে মার্জনাপ্রার্থী।

বিনীত
প্রকাশক

# শ্রীহরিনাম-চিন্তামণির

## সংক্ষিপ্তসার সহ

# বিষয়-সূচী

### প্রথম পরিচ্ছেদ ( ১—১৫ পৃষ্ঠা )



### দ্বিতীয় পরিচ্ছেদ ( ১৫—২৬ পৃঃ )

দুই প্রকার ; মুখ্য নাম ; গৌণ নাম ও তাহার লক্ষণ ; মুখ্য ও গৌণ-নামের ফলভেদ ; নাম ও নামাভাসমাত্র ফলভেদ ; ব্যবহিত বা ব্যবধানে দোষ জন্মে ; ব্যবধান দুই প্রকার ; ব্যবধানাবিদ্ধ নামই শুদ্ধনাম ; অনর্থ যত নষ্ট হয়, ততই নামাভাসত্ব দূর হয় ও চিন্ময় নাম প্রকাশ পায় ; যাহার নামে শ্রদ্ধা হয়, তাহারই নামে অধিকার হইয়া থাকে, নামে সর্বশক্তি আছে ; কলিজীবের নামে নিষ্কপট বিশ্বাস হইলেই নামে অধিকার হইল ; নামের অনুকূল বিষয় গ্রহণ ও প্রতিকূল বিষয় বর্জন ; অনন্যবুদ্ধিতে নাম গ্রহণ করিবে।

## তৃতীয় পরিচ্ছেদ ( ২৬—৩৯ পৃঃ )

**নামাভাস বিচার**—মেঘ-কুজ্ঝটিকারূপ অজ্ঞান ও অনর্থ, অজ্ঞান কুজ্ঝটিকা, স্বরূপভ্রম ; মেঘ—অনর্থ, অসতৃষ্ণা, হৃদয়-দৌর্বল্য—অপরাধ ; নামাভাসের অবধি ; সম্বন্ধ, অভিধেয়, প্রয়োজন ; সম্বন্ধজ্ঞান ; নামাভাসের ফল ; নামাভাসের বৈকুণ্ঠাদি প্রাপকত্ব ; সঙ্কেত, পরিহাস্য, স্তোভ ও হেলা—এই চারিপ্রকার নামাভাস ; সাঙ্কেত্যরূপ নামাভাসের প্রকারদ্বয় ; পরিহাস নামাভাস ; স্তোভ নামাভাস ; হেলা নামভাস শ্রদ্ধা ও নাম-অপরাধের ভেদ ; ছায়া ও প্রতিবিম্ব ভেদে আভাস দুই প্রকার ; ছায়া নামাভাস ; প্রতিবিম্ব নামাভাস ; প্রতিবিম্ব নামাভাসে মায়াবাদ কপটতা উৎপন্ন করে ; কপট-প্রতিবিম্ব নামাভাসই অপরাধ ; ছায়া-নামাভাস ও প্রতিবিম্ব নামাভাসের ভেদ ; মায়াবাদ ও ভক্তি ইহারা পরস্পর বিপরীত ধর্ম, মায়াবাদই অপরাধ ; মায়াবাদীর অপরাধ কখন ছাড়ে ? ভক্তিকে অনিত্য বলিয়া মায়াবাদ অপরাধ হইয়াছে ; মায়াবাদী নামাভাসে মুক্ত্যাভাসরূপ সাযুজ্য লাভ করে ; মায়াবাদী নিত্যসুখ পায় না ; ছায়া-নামাভাসী দুষ্টমতে না প্রবেশ করিলে ক্রমে শুদ্ধনাম পাইয়া থাকেন ; ভক্তের মায়াবাদী সঙ্গ অবশ্য পরিত্যজ্য।

## চতুর্থ পরিচ্ছেদ ( ৪০—৫৪ পৃঃ )

নামাপরাধ—সাধুনিন্দা—দশবিধ নামাপরাধ ; সাধুনিন্দাই প্রথম অপরাধ, স্বরূপ ও তটস্থ লক্ষণ-ভেদে সাধু লক্ষণদ্বয় বিচার ; স্বরূপ-লক্ষণই প্রধান লক্ষণ, তদাশ্রয়ে তটস্থ লক্ষণ সকল উদয় হয়, বর্ণাশ্রম লিঙ্গ, নানাপ্রকার বেশদ্বারা সাধুত্ব হয় না, কৃষ্ণৈকশরণই সাধুর লক্ষণ ; গৃহী সাধুর লক্ষণ ; গৃহত্যাগী সাধুর লক্ষণ ; গৃহী ও গৃহত্যাগী-উভয়েরই স্বরূপ লক্ষণ এক ; পূর্বপাপের গন্ধাবশেষ ও পূর্বপাপ লক্ষ্য করিয়া যিনি কৃষ্ণৈকশরণ সাধুর নিন্দা করেন, তিনি নামাপরাধী ; কৃষ্ণৈকশরণ-তাই সাধুর লক্ষণ ; আপনাকে সাধু বলিয়া পরিচয় দেওয়া দাম্ভিকতা ; স্বল্পাক্ষরে সাধু-নির্ণয় ; নামপরায়ণ বৈষ্ণবই সাধু, তন্নিন্দাই অপরাধ ; বৈষ্ণবের শক্তি সঞ্চার ; বৈষ্ণবের কি কি দোষ ধরিলে বৈষ্ণব নিন্দা হয়—জাতি-দোষ, পূর্বদোষ, নষ্টপ্রায়-অবশিষ্ট-দোষ, কাদাচিৎক দোষ ; অন্য-দেব-শাস্ত্র-নিন্দাদি শূন্য নামাশ্রয়ী সাধু ; অসৎসঙ্গ দুই প্রকার—(১) স্ত্রীসঙ্গী, যোষিৎসঙ্গ কাহাকে বলে ? দ্বিতীয় প্রকার অসৎ—কৃষ্ণেতে অভক্ত তিন প্রকার ; যিনি বলেন, এই সব লোকের নিন্দাকেও সাধু-নিন্দা বলে, তিনিও বর্জ্য ; বৈষ্ণবাভাস, প্রাকৃত বৈষ্ণব, বৈষ্ণবপ্রায় ও কনিষ্ঠ বৈষ্ণব—এই সকল একই কথা ; মধ্যমবৈষ্ণব ; উত্তমবৈষ্ণব, মধ্যম বৈষ্ণবই সাধুসেবা করেন ; প্রাকৃত-বৈষ্ণব নামাভাসের অধিকারী ; মধ্যম বৈষ্ণব নামাধিকারী ও নামাপরাধ বিচার করিবেন,—সাধুনিন্দা ঘটিলে কি করা কর্তব্য ?

## পঞ্চম পরিচ্ছেদ ( ৫৪—৬৬ পৃঃ )

দেবান্তরে স্বাতন্ত্র্যজ্ঞান অপরাধ—বিষ্ণুতত্ত্ব ; বিষ্ণুর বিভিন্নাংশের প্রকার ভেদ, জীবের পঞ্চাশৎগুণ ; গিরীশাদি দেবতা বিভিন্নাংশ

হইয়াও সামান্য জীব নন, তাঁহারা ৫৫ গুণবিশিষ্ট ;-ষষ্ঠীগুণে বিষ্ণুত্ব ; অজ্ঞানব্যক্তি অন্য দেবতার সহিত বিষ্ণুকে সমান মনে করে ; নানাবিধ বাদানুবাদের সিদ্ধান্ত ; গৃহস্থ বৈষ্ণবের কর্তব্য বিধান ; কিরূপ বৈষ্ণব গার্হস্থ্যধর্ম করিবেন ; বর্ণচতুষ্টয়ের জীবনযাত্রা বিধি ; অন্ত্যজের বিধি ; বর্ণধর্মের দ্বারা জীবনযাত্রা করিয়া সংসারী ব্যক্তি ভক্তিপথে ভাবার্জন করিবেন ; নামনামী ও গুণগুণীর অভেদে বিষ্ণুজ্ঞান শুদ্ধ হয় ; মায়াবাদীর কুতর্ক ও অপরাধ ; বিষ্ণু ও ব্রহ্মতত্ত্বের সম্বন্ধ ; শিব বিষ্ণুর কিরূপ অভেদ বুদ্ধি করিবে ? ভক্ত ও মায়াবাদীর আচার ও প্রবৃত্তি ভেদ ; এই অপরাধের প্রতিকার।

## ষষ্ঠ পরিচ্ছেদ ( ৬৭—৭৮ পৃঃ )

গুর্ববজ্ঞা—সংসারী জীব অবশ্য সদ্‌গুরু আশ্রয় করিবে ; ব্রাহ্মণাদি উচ্চবর্ণে সৎপাত্র থাকিলে তিনি গুরু হইবার যোগ্য ; বর্ণ বিচার অপেক্ষা সুপাত্রের বিচার অধিক শ্রেয় ; গৃহত্যাগী অগৃহি-গুর্বাশ্রয় করিতে পারেন ; গৃহিভক্ত গৃহত্যাগ করিলেও পূর্বগুরু ত্যাগ করিতে হয় না ; যিনি বৈরাগ্য আশ্রম লইবেন, তিনি বৈরাগ-গুরু করিবেন ; দীক্ষা ও শিক্ষা গুরু উভয়কেই সমান সম্মান করা আবশ্যক ; সম্প্রদায়ের আদি গুরুর শিক্ষা অবলম্বন করিয়া আচরণ করিবে ; সম্প্রদায়-গুরু বরণ করা কর্তব্য ; মায়াবাদীর নিকট কৃষ্ণমন্ত্র লইলে পরমার্থ হয় না ; শুদ্ধভক্ত ব্যতীত অন্যকে গুরু করিবে না ; গুরুতত্ত্ব ; গুরুপূজা ; গুরুতে কিরূপে শ্রদ্ধা করা উচিত ; কোন্ স্থানে গুরু ত্যাগ করিতে হইবে ? গুরু-শিষ্য সম্বন্ধের পূর্বেই পরস্পরের পরীক্ষা ; শুদ্ধ গুরু পরীক্ষা করিয়া বরণ করিবে ; গুরুসেবার প্রক্রিয়া।

## সপ্তম পরিচ্ছেদ (৭৮—৮৮ পৃঃ)

শ্রুতিশাস্ত্র নিন্দা—আম্নায়ই একমাত্র প্রমাণ; আম্নায় হইতে দশমূল শিক্ষা, প্রমেয় নয়টি; হরি—(১) এক পরতত্ত্ব, (২) সর্বশক্তিমান্, (৩) তিনি রসমূর্তি; (৪) জীবতত্ত্ব; (৫—৬) নিত্যবদ্ধ—নিত্যমুক্ত-ভেদ জীব দুই প্রকার; বদ্ধজীব, মুক্তজীব; অচিন্ত্যভেদাভেদ সম্বন্ধ, সাতটী প্রমেয়—সম্বন্ধজ্ঞান; অভিধেয়—নববিধ ভক্তি; প্রয়োজন—কৃষ্ণপ্রেম; এই শ্রুতিশিক্ষা-নিন্দা অপরাধ; বেদবিরুদ্ধ বাদসমূহ; এই সব মতবাদদ্বারা শ্রুতিনিন্দা হয়; মায়াবাদীর অতি দুষ্টমত বেদবিরুদ্ধ; শ্রুতিবিচারের প্রক্রিয়া, বেদ কেবল শুদ্ধনাম-ভজন শিক্ষা দেন; তামসতন্ত্র-শিক্ষা বেদবিরুদ্ধ; মায়াদেবীর নিষ্কপট কৃপাই প্রয়োজন।

## অষ্টম পরিচ্ছেদ (৮৮—৯৫ পৃঃ)

নামে অর্থবাদ অপরাধ—নামমহিমা; কৃষ্ণনামের সর্বোত্তমত; নামের অর্থবাদে নরকগমন অবশ্যই ঘটে; নামের ফল সত্য, তাহাতে অর্থবাদের প্রয়োজন নাই; কর্মফলের অর্থবাদ অপরিত্যাজ্য, নাম চিন্ময়, তাহাতে অর্থবাদ হইতে পারে না; নামাভাসে সর্বকর্ম ও ব্রহ্মজ্ঞানের ফল হইয়া থাকে; নামের ফলে যাহার সন্দেহ, তাহার মঙ্গল নাই; কর্ম-জ্ঞানের শক্তি অপেক্ষা অনন্তগুণ শক্তি নামে আছে; তদপরাধের প্রতিকার।

## নবম পরিচ্ছেদ (৯৫—১০২ পৃঃ)

নামবলে পাপবুদ্ধি—নামগ্রহণে সমস্ত অনর্থ দূর হয়; পূর্বপাপ ও পাপগন্ধ শীঘ্র দূর হয়; প্রমাদে পাপ উপস্থিত হইলে তাহার, প্রায়শ্চিত্তের প্রয়োজন নাই; নামবলে পাপাচরণকারীর পরিণাম; প্রমাদে ও বিচারিত কর্মের ভেদ; নামাশ্রয়ীর পাপ করা দূরে থাকুক,

পাপে মতি হইলেই নামাপরাধ হয়; প্রবঞ্চক-শঠের নামভরসায় পাপক্রিয়া মর্কটবৈরাগ্য মাত্র; নিষ্কপটে নামাশ্রয় না করিলে এই অপরাধ অনিবার্য; নামাভাসি-ব্যক্তিগণ এই কপট-লোকের সঙ্গে অপরাধী হন, শুদ্ধনামাশ্রিত ব্যক্তির দশবিধ অপরাধ স্পর্শ করে না; কতদিন সাবধানে অপরাধ পরিত্যাগ করা চাই; এই অপরাধ হইলে তাহার প্রতিকার।

## দশম পরিচ্ছেদ (১০২—১০৭ পৃঃ)

**শ্রদ্ধাহীনজনে নামোপদেশ**—নামে দৃঢ়-বিশ্বাসকে শ্রদ্ধা বলি, তাহা হইলেই নামে অধিকার হয়; শ্রদ্ধাহীনজনকে নাম দিলে নামাপরাধী হয়; শ্রদ্ধাহীন নাম পাইতে প্রার্থনা করিলে তাহাকে কিরূপ ব্যবহার করা উচিত; এই অপরাধের প্রতিকার; এ-বিষয়ে প্রভুর আজ্ঞা; এরূপ অপরাধের ফল; অগ্রে শ্রদ্ধা দিয়া নাম উপদেশ দিবে।

## একাদশ পরিচ্ছেদ (১০৭—১১৫ পৃঃ)

**অন্য শুভকর্মের সহিত নামকে তুল্যজ্ঞান**—নামের স্বরূপ; কৃষ্ণপ্রাপ্তির অধিকার ভেদে উপায় বহুবিধ; কর্মের স্বরূপ, অন্য শুভকর্ম জড়ময়, উপেয় বস্তু চিন্ময়; শুভকর্ম—উপায়; তাহাতে উপেয়প্রাপ্তি বিলম্বসিদ্ধ; সাধনকালে হরিনাম উপায় কিরূপে হইয়াছেন; নাম শুদ্ধসত্ত্ব, মায়াবাদী অপরাধক্রমে অন্য শুভকর্মের সহিত নামকে একই মনে করেন; নামের উপায়ত্ব সত্ত্বেও উপেয়ত্ব; শুভকর্ম গৌণোপায়, নাম মুখ্যোপায়; নামের অতীন্দ্রিয়; সাযুজ্য কৈবল্যসুখ আনন্দসুখের ছায়ামাত্র; অন্য শুভকর্ম হইতে নামের বৈলক্ষণ্য; এই অপরাধের

প্রতিকার; হরিদাস ঠাকুরের নাম-বিষয়ে নিষ্ঠা; কলিযুগে নাম কেন যুগধর্ম হইলেন।

## দ্বাদশ পরিচ্ছেদ (১১৬—১২৪ পৃঃ)

নামাপরাধ—প্রমাদ—প্রমাদনামক অপরাধ; অনবধানকেই প্রমাদ বলে; তিন প্রকার অনবধান; অনুরাগ না হওয়া পর্যন্ত নাম-গ্রহণে যত্নের আবশ্যকতা; যত্নাভাবে সাধকের চিত্ত স্থির হয় না; যত্ন করিবার বিধি; অন্য প্রক্রিয়া, এইরূপ করিলে ঔদাসীন্যরূপ অনবধান হয় না; জাড্যজনিত অনবধান লক্ষণ; বিক্ষেপজনিত অনবধান লক্ষণ; বিক্ষেপত্যাগের উপায়; আগ্রহ; প্রক্রিয়া; যত্নাগ্রহের আবশ্যকতা, নিষ্কপট নামগ্রহণে তাহা অবশ্য থাকে, নতুবা অপরাধ।

## ত্রয়োদশ পরিচ্ছেদ ( ১২৫—১৩৩ পৃঃ )

অহংমম ভাবাপরাধ—নামে শরণাপত্তির প্রয়োজনীয়তা; শরণাপত্তির প্রকার; শরণাপত্তি হইলে আত্মনিবেদন হয়; শরণাপত্তি ব্যতীত নামাশ্রয়ে যাহা হয়; ইহার মূল কি? এই দোষ ত্যাগের উপায়; দশাপরাধশূন্য ব্যক্তির লক্ষণ; নিরপরাধে নাম লইলে অল্প-দিনে ভাবোদয় হয়; উন্নতিক্রম; ব্যতিরেকভাবে ইহার চিন্তা; ভজন-নৈপুন্য; নামাপরাধের গুরুতা; নামাপরাধ পরিত্যাগের উপায়।

## চতুর্দশ পরিচ্ছেদ ( ১৩৩—১৪০ পৃঃ)

সেবাপরাধ—নামতত্ত্বে শ্রীহরিদাস ঠাকুরকে আচার্য বলিয়া উক্তি করিয়াছেন; সেবাপরাধ সংখ্যা, চতুর্বিধ; দ্বাত্রিংশৎ সেবাপরাধ; অন্য শাস্ত্রমতে প্রকার বর্ণন; সেবাপরাধ যাহার পক্ষে যাহা, তাহা তিনি বর্জন করিবেন; নামাপরাধ সকল বৈষ্ণবমাত্রেরই বর্জনীয়; ভাবসেবায় সেবাপরাধ-বিচার স্বল্প; নামস্মরণকারীদের ভাবসেবাই কর্তব্য।

## ( পঞ্চদশ পরিচ্ছেদ (১৪১—১৬৮পৃঃ )

**ভজন প্রণালী**—নামরস জিজ্ঞাসা ; রসতত্ত্ব, চিচ্ছক্তিদ্বারা বস্তু প্রকাশ ; মায়া শক্তির স্বরূপ ; জীবশক্তি ; দুই প্রকার দশাবিশিষ্ট জীব ; রস নামস্বরূপ ; রস রূপ-স্বরূপ ; রস গুণ-স্বরূপ ; রস লীলাস্বরূপ ; ভক্তি-স্বরূপ, ভক্তিক্রিয়া ; রসের বিভাব অবলম্বন ; রসের বিভাব উদ্দীপন ; বিভাব হইতে অনুভাব, সঞ্চারিভাব ও সাত্ত্বিকমিশ্রে বিভাব ক্রিয়া করে, স্থায়ীভাবেই রস হয় ; তাহা পাইবার ক্রম ; অর্চনমার্গ ও শ্রবণকীর্তনের অধিকারভেদে ক্রিয়া ভেদ ; নাম-শ্রবণ-কীর্তন-স্মরণে যে ক্রম ; নাম-রূপ-গুণের একতা ; উপাসনা মন্ত্রধ্যান-ময়ী ; স্বারসিকী উপাসনা ; লিঙ্গভঙ্গে বস্তুসিদ্ধি ; তদুত্তরাবস্থা বর্ণন হয় না, কেবল অনুভূত হয় ; সাধনে একাদশ ভাব ; ভাব-সাধনে পঞ্চদশা, প্রথম শ্রবণদশা ; ভাবতত্ত্ব ; ক্রমে বরণদশা প্রাপ্তি ; নিজরুচি শ্রীগুরুদেবকে বলিবে ; অন্যরুচি হইলে গুরুদেব অন্যভাব দিবেন , নিজ সিদ্ধভাব গুরুদেবকে জানাইবে , দৃঢ়বরণ, ভজনে প্রতিবন্ধক বিচার , আপনদশা, বদ্ধজীব যে ক্রমে ভাবপ্রাপ্ত হন ; স্মরণদশা ; তাহাতে বৈধ ও রাগানুগতাভাবের ভেদ, শেষটীরই প্রয়োজন ; বৈধভক্তের উন্নতিক্রম ; আপনদশায় রাগানুগ ও বৈধ-ভাবের ভেদ নাই ; পঞ্চবিধ স্মরণ ; ভাবাপনদশার উদয়কাল ; যে সময়ে যে অবস্থা হয় ; আপনে স্বরূপসিদ্ধি, লিঙ্গভঙ্গে বস্তুসিদ্ধি ; সাধনসিদ্ধার ফল , নামদ্বারা সিদ্ধিলাভ ; সংক্ষেপে ক্রম পরিচয় ; (১) সাধুসঙ্গ, (২) সুনির্জন, (৩) দৃঢ়ভাব ; প্রভুর আজ্ঞা ; হরিদাস ঠাকুর নাম-প্রচারে সহায়।

———

# বর্ণানুক্রমে বিশেষার্থ শব্দের সূচী

"নামচিন্তামণিঃ কৃষ্ণশ্চৈতন্যরসবিগ্রহঃ।
পূর্ণঃ শুদ্ধো নিত্যমুক্তোঽভিন্নত্বান্নামনামিনোঃ॥"

—পদ্মপুরাণ ও বিষ্ণুধর্মোত্তর

"হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্।
কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা॥"

—শ্রীবৃহন্নারদীয়পুরাণ

কলিযুগ-ধর্ম হয়—নাম-সংকীর্তন।

* * *

অতএব কলিযুগে নামযজ্ঞ সার।
আর কোন ধর্ম কৈলে নাহি হয় পার॥

—শ্রীচৈতন্যভাগবত

জীবন অনিত্য জানহ সার,
তাহে নানাবিধ বিপদভার,
নামাশ্রয় করি' যতনে তুমি,
থাকহ আপন কাজে।

কৃষ্ণনাম-সুধা করিয়া পান,
জুড়াও ভকতিবিনোদ-প্রাণ,
নাম বিনা কিছু নাহিক আর,
চৌদ্দভুবন মাঝে॥

—শ্রীভক্তিবিনোদ-গীতাবলী

শ্রীগোদ্রুমচন্দ্রায় নমঃ

# শ্রীহরিনাম-চিন্তামণি



## প্রথম পরিচ্ছেদ

## শ্রীনাম-মাহাত্ম্য-সূচনা



গদাই গৌরাঙ্গ জয় জাহ্নবা-জীবন।
সীতাদ্বৈত জয় শ্রীবাসাদি ভক্তগণ॥

লবণ-জলধি-তীরে, নীলাচলে শ্রীমন্দিরে,
দারুব্রহ্ম পুরুষপ্রধান।
জীবে নিস্তারিতে হরি, অর্চারূপে অবতরি',
ভোগ মোক্ষ করেন প্রদান॥
সেই ধামে শ্রীচৈতন্য, মানবে করিতে ধন্য,
সন্ন্যাসী রূপেতে ভগবান্।
কলিতে যে যুগধর্ম, বুঝাইতে তা'র মর্ম,
কাশী মিশ্র-ঘরে অধিষ্ঠান॥

নিজ-ভক্তবৃন্দ লয়ে, নিজে কল্পতরু হয়ে,
কৃষ্ণপ্রেম দেন সর্বজনে।
নানামতে ভক্তমুখে (১) ভক্তিকথা শুনি' সুখে,
জীব শিক্ষা দেন সুযতনে ॥
একদিন ভগবান্, সমুদ্রে করিয়া স্নান,
শ্রীসিদ্ধ-বকুলে হরিদাসে।
মিলি' আনন্দিত মনে, জিজ্ঞাসিলা সযতনে,
কিসে জীব তরে অনায়াসে ॥
প্রভুর চরণ ধরি' অনেক বিনয় করি',
গলদশ্রু পুলক শরীর।
হরিদাস মহাশয়, কাঁদিতে কাঁদিতে কয়,
প্রভু তব লীলা সুগভীর ॥
আমি অতি অকিঞ্চন, নাহি মোর বিদ্যাধন,
তব পদ আমার সম্বল।
এহেন অযোগ্য জনে, প্রশ্ন করি' অকারণে,
বল প্রভু হবে কিবা ফল ॥
তুমি কৃষ্ণ স্বয়ং প্রভো, জীব উদ্ধারিতে বিভো,
নবদ্বীপ-ধামে অবতার।

(১) শ্রীরামানন্দ-রায়-মুখে রসকথা ; শ্রীসার্বভৌম-মুখে মুক্তিতত্ত্ব-কথা ; শ্রীরূপের মুখে রস-বিচার ও শ্রীহরিদাসের মুখে শ্রীনাম-মাহাত্ম্য।

কৃপা করি' রাঙ্গা পায়, রাখ মোরে গৌর-রায়,
তবে চিত্ত প্রফুল্ল আমার ॥
তোমার অনন্ত নাম, তবানন্ত গুণগ্রাম,
তব রূপ সুখের সাগর।
অনন্ত তোমার লীলা, কৃপা করি' প্রকাশিলা,
তাই আস্বাদয়ে এ পামর (২) ॥
চিন্ময় ভাস্কর তুমি, কিরণের কণ আমি,
তুমি প্রভু, আমি নিত্যদাস।
চরণ-পীযূষ তব, মম সুখ সুবৈভব,
তব নামামৃতে মোর আশ ॥
এমত অধম আমি, কি বলিতে জানি স্বামি,
তবু আজ্ঞা করিব পালন।
যা' বলা'বে মোর মুখে, তোমারে বলিব সুখে,
দোষ-গুণ না করি গণন ॥

---

(২) তুমি কৃপা করিয়া তোমার চিন্ময় নাম-রূপ-গুণ-লীলা এই জড়বিশ্বে উদয় করাইয়াছ বলিয়া আমার ন্যায় জীবসকল তাহা আস্বাদন করিতেছে। জীবের প্রাকৃত দেহ ও ইন্দ্রিয়ের দ্বারা শুদ্ধসত্ত্বময় নাম-রূপ-গুণ-লীলা অনুভূত হয় না। কৃষ্ণ কৃপা করিয়া সেই সেই তত্ত্ব জীবের মঙ্গলের জন্য প্রত্যগ্‌ভাবে এই জগতে উদয় করাইয়াছেন। প্রত্যগ্‌ভাবই চিত্তত্ত্বের স্বপ্রকাশ ভাব।

**কৃষ্ণতত্ত্ব—**

একমাত্র ইচ্ছাময় কৃষ্ণ সর্বেশ্বর (৩)।
নিত্য শক্তিযোগে কৃষ্ণ বিভু পরাৎপর ॥

**কৃষ্ণ কৃষ্ণশক্তি—**

কৃষ্ণশক্তি কৃষ্ণ হইতে না হয় স্বতন্ত্র।
যেই শক্তি, সেই কৃষ্ণ—কহে বেদমন্ত্র ॥
কৃষ্ণ বিভু, শক্তি তাঁ'র বৈভব-স্বরূপ।
অনন্ত বৈভবে কৃষ্ণ হয় একরূপ ॥

**ত্রিবিধ বৈভব—**

শক্তির প্রকাশ যেই সেই ত বৈভব।
বিভুর বৈভব-মাত্র হয় অনুভব ॥

---

(৩) স্বতন্ত্র স্বেচ্ছাময় পুরুষ কৃষ্ণ। তিনি স্বভাবতঃ অচিন্ত্য শক্তিযুক্ত। ইচ্ছাময় চৈতন্যই বস্তু। শক্তি তাঁহার ধর্ম; সুতরাং স্বতন্ত্র বস্তু নয়। শক্তিই বিভুচৈতন্যের বৈভব। অনন্ত বৈভবযুক্ত কৃষ্ণ এক অদ্বয়তত্ত্ব। জ্ঞানচর্চায় ইচ্ছা ও শক্তিকে কৃষ্ণ হইতে পৃথক্ করিলে সেই অদ্বয়তত্ত্বকে নির্বিশেষ ব্রহ্ম বলিয়া লক্ষ্য হয়। বস্তুতঃ তাহা পরব্রহ্ম-তত্ত্বের প্রভা-স্বরূপ। অষ্টাঙ্গ-যোগে অন্য সমস্ত সত্তার অন্তর্যামী সূক্ষ্ম সর্বব্যাপী চৈতন্যকে জগদনুস্যূত পরমাত্মা বলিয়া লক্ষ্য হয়। বস্তুতঃ তাহাও কৃষ্ণের এক অংশ জ্ঞানমাত্র। সুতরাং ব্রহ্ম ও পরমাত্মা কৃষ্ণের স্বরূপগত খণ্ড ভাবদ্বয়। কৃষ্ণই ইচ্ছা ও শক্তিসম্পন্ন পূর্ণ চৈতন্য, ইচ্ছাময় পুরুষ সর্বদা সত্যসঙ্কল্প।

বৈভব ত্রিবিধ তব গৌরাঙ্গ সুন্দর।
চিদচিৎ জীব তিন শাস্ত্রের গোচর (৪)॥

**চিদ্বৈভব—**

অনন্ত বৈকুণ্ঠ আদি যত কৃষ্ণধাম।
গোবিন্দ শ্রীকৃষ্ণ হরি আদি যত নাম॥
দ্বিভুজ-মুরলীধর আদি যত রূপ।
ভক্তানন্দপ্রদ আদি গুণ অপরূপ॥
ব্রজে রাসলীলা, নবদ্বীপে সংকীর্তন।
এইরূপ কৃষ্ণলীলা বিচিত্র গণন (৫)॥
এ সমস্ত চিদ্বৈভব অপ্রাকৃত হয়।
আসিয়াও এ প্রপঞ্চে প্রাপঞ্চিক নয়॥
চিদ্ব্যাপার সমুদয় বিষ্ণুতত্ত্বসার।
বিষ্ণুপদ বলি' বেদে গায় বার বার॥

---

(৪) কৃষ্ণের বৈভব ত্রিবিধ, অর্থাৎ চিদ্বৈভব, অচিৎ অর্থাৎ মায়া-বৈভব এবং জীব-বৈভব।

(৫) চিদ্বৈভব সমস্তই কৃষ্ণের চিচ্ছক্তি-পরিণতি। চিচ্ছক্তিই কৃষ্ণের পরাশক্তি। পূর্ণ চিচ্ছক্তির পরিণামই চিদ্বৈভব। চিৎস্বরূপ কৃষ্ণের চিদ্ধামসমূহ, চিন্নামনিচয়, চিৎস্বরূপগণ এবং সর্বপ্রকার চিল্লীলা-সামগ্রী সমুদয়ই চিদ্বৈভব। চিচ্ছক্তির সন্ধিনীপ্রভাব হইতে সত্তা-সমূহ, সম্বিৎ-প্রভাব হইতে জ্ঞান-সমূহ এবং হ্লাদিনী-প্রভাব হইতে আনন্দজনক ভাব, সম্বন্ধ ও রস উদিত হইয়াছে। যোগমায়া চিচ্ছক্তির সমস্ত পরিণতিই জড়ীয় দেশ, কাল ও গুণের অতীত, সর্বদা শুদ্ধ সুখময়।

**কৃষ্ণের চিদ্বিভুতাই বিষ্ণুতত্ত্ব শুদ্ধসত্ত্ব—**

নাহি তাহে জড়ধর্ম মায়ার বিকার।
জড়াতীত বিষ্ণুতত্ত্ব শুদ্ধসত্ত্বসার॥
শুদ্ধ-সত্ত্ব-রজস্তমো-গন্ধবিরহিত।
রজস্তমো-মিশ্র মিশ্রসত্ত্ব সুবিদিত (৬)॥
গোবিন্দ, বৈকুণ্ঠনাথ, কারণোদশায়ী।
গর্ভোদকশায়ী আর ক্ষীরসিন্ধুশায়ী॥
আর যত স্বাংশ-পরিচিত অবতার।
সেই সব শুদ্ধসত্ত্ব বিষ্ণুতত্ত্বসার॥

---

(৬) সত্ত্ব দুই প্রকার অর্থাৎ শুদ্ধসত্ত্ব ও মিশ্রসত্ত্ব। চিদ্বৈভবস্থিত সমস্ত সত্ত্বই শুদ্ধসত্ত্ব। জড় জগতের সমস্ত সত্ত্বই মিশ্রসত্ত্ব। শুদ্ধসত্ত্বে রজঃ ও তমঃ নাই। জন্মই রজঃ। অনাদি চিন্ময় সত্ত্বায় জন্মধর্মরূপ রজঃ নাই, বিনাশ-ধর্মরূপ তমঃও নাই; তাহা নিত্য বর্তমান। ঈশ্বরের বিভিন্নাংশ-সকল স্বতঃ শুদ্ধসত্ত্ব হইলেও অবিদ্যা সংযোগে মায়ার রজঃ ও তমোধর্মে মিশ্র হইয়াছে, গিরীশাদি দেবগণ জীবাপেক্ষা অনেক গুণে শ্রেষ্ঠ হইলেও বদ্ধজীবের মায়িক ধর্মাভিমানরূপ অভিমান-সংযোগে রজস্তমো-মিশ্র হওয়াতে মিশ্রসত্ত্ব-মধ্যে তাঁহারা গণ্য হইয়াছেন। শুদ্ধসত্ত্ব ঈশ্বর স্বীয় অচিন্ত্যশক্তি-বলে প্রপঞ্চে বিষ্ণুরূপে অবতীর্ণ হইয়াও সর্বদা শুদ্ধসত্ত্ব মায়ার ঈশ্বর। মায়া তাঁহার পরিচারিকা।

গোলোকে, বৈকুণ্ঠে, আর কারণ-সাগরে।
অথবা এ জড়ে থাকে, বিষ্ণু নাম ধরে॥
প্রবেশি' এ জড় বিশ্বে মায়ার অধীশ।
বিষ্ণুনাম প্রাপ্ত বিভু সর্বদেব-ঈশ (৭)॥
মায়ার ঈশ্বর মায়ী শুদ্ধসত্ত্বময়।

**মিশ্রসত্ত্ব—**

মিশ্রসত্ত্ব ব্রহ্মা শিব আদি সব হয়॥

**চিদ্বৈভবের বিস্তৃতি—**

এ সমগ্র বিষ্ণুতত্ত্ব আর বিষ্ণুধাম।
তব চিদ্বৈভব-নাথ তব লীলাগ্রাম॥

**অচিদ্বৈভব মায়াতত্ত্ব—**

বিরজার এই পারে যত বস্তু হয়।
অচিৎ বৈভব তব চৌদ্দলোকময়॥
মায়ার বৈভব বলি' বলে দেবীধাম।
পঞ্চভূত মনোবুদ্ধি অহঙ্কার নাম (৮)॥

---

(৭) এই প্রাপঞ্চিক জগতে চিদ্বৈভব অবতীর্ণ হইয়াও প্রাপঞ্চিক হয় না, চিদ্বৈভবই থাকে। ইহা অচিন্ত্যশক্তির পরিচয়, চিদ্বস্তু শুদ্ধসত্ত্ব।

(৮) পঞ্চভূতময়ী পৃথিবী ও পঞ্চভূতময় বদ্ধজীবের স্থূল দেহ—এই সকল স্থূল। মন-বুদ্ধি ও অহঙ্কারময় জীবের বাসনা-দেহই লিঙ্গ-দেহ; এই সমস্তই প্রাকৃত। চিৎকণ জীবের যে শুদ্ধসত্ত্বা, তাহাতে যে শুদ্ধসত্ত্বময় মন, বুদ্ধি ও অহঙ্কার আছে, তাহা চিন্ময় এবং লিঙ্গ-দেহ হইতে বিলক্ষণ।

এ ভূর্লোক, ভুবর্লোক আর স্বর্গলোক।
মহর্লোক, জন-তপঃ-সত্য-ব্রহ্মলোক ॥
অতল, সুতল আদি নিম্ন লোক সাত।
মায়িক বৈভব তব শুন জগন্নাথ ॥
চিদ্বৈভব পূর্ণতত্ত্ব, মায়া ছায়া তা'র।

**জীব-বৈভব—**

চিদণুস্বরূপ জীব বৈভব-প্রকার ॥
চিদ্ধর্মবশতঃ জীব স্বতন্ত্র গঠন।
সংখ্যায় অনন্ত সুখ তা'র প্রয়োজন ॥

**মুক্তজীব—**

সেই সুখহেতু যা'রা কৃষ্ণেরে বরিল।
কৃষ্ণপারিষদ মুক্তরূপেতে রহিল ॥

**বদ্ধ বা বহির্মুখ জীব—**

যা'রা পুনঃ নিজ-সুখ করিয়া ভাবনা।
পার্শ্বস্থিতা মায়া-প্রতি করিল কামনা ॥
সেই সব নিত্যকৃষ্ণবহির্মুখ হৈল।
দেবীধামে মায়াকৃত শরীর পাইল ॥
পুণ্য-পাপ কর্মচক্রে পড়িয়া এখন।
স্থূল লিঙ্গ-দেহে সদা করেন ভ্রমণ ॥
কভু স্বর্গে উঠে, কভু নিরয়ে পড়িয়া।
চৌরাশি লক্ষ যোনি ভোগে ভ্রমিয়া ভ্রমিয়া ॥

**তথাপি কৃষ্ণদয়া—**

তুমি বিভু, তোমার বৈভব জীব হয় (৯)।
দাসের মঙ্গল-চিন্তা তোমার নিশ্চয় ॥
দাস যাহা সুখ মানি' করে অন্বেষণ।
তুমি তাহা কৃপা করি' কর বিতরণ ॥

**প্রাকৃত শুভকর্ম—কর্মকাণ্ড—**

মায়ার বৈভবে যে অনিত্য সুখ চায়।
তোমার কৃপায় সে অনায়াসে পায় ॥
সেই সুখ-প্রাপ্ত্যুপায় শুভকর্ম যত।
নিরমিলে ধর্ম-যজ্ঞ-যোগ-হোম-ব্রত ॥
সেই সব শুভকর্ম সদা জড়ময়।
চিন্ময়ী প্রবৃত্তি তাহে কভু না মিলয় (১০) ॥

---

(৯) জীব যে অবস্থায় যেখানে থাকেন, কৃষ্ণ তাহার সখারূপে তাঁহার বাঞ্ছিত ফল সেই অবস্থায় সেইখানে দিয়া থাকেন। জীব ও কৃষ্ণের সম্বন্ধ নিত্য, কৃষ্ণ—ঈশ, জীব—ঈশিতব্য। কৃষ্ণ—নিয়ন্তা, জীব—নিয়াম্য। কৃষ্ণ—স্বতন্ত্র, জীব—কৃষ্ণপরতন্ত্র। কৃষ্ণ—প্রভু, জীব—দাস। কৃষ্ণ—ফলদাতা, জীব—ফলভোক্তা।

(১০) ধর্ম—বর্ণাশ্রমাদি। যজ্ঞ—অগ্নিষ্টোমাদি। যোগ—অষ্টাঙ্গাদি। হোম—হবনাদি। ব্রত—দর্শপৌর্ণমাস্যাদি। শুভকর্ম—ইষ্টাপূর্ত প্রভৃতি জড় দ্রব্য, কাল ও দেশের আশ্রয়ে শুভ কর্ম কৃত হয়। বিষ্ণুকে যজ্ঞেশ্বর বলিয়া সেই সব কর্ম কৃত হইলেও সেই সেই কর্মে সাক্ষাৎ চিৎপ্রবৃত্তি নাই, চিৎপ্রবৃত্তিরহিত ব্যক্তিদিগের এ বিষয়টী অনুভূত হয় না।

তাহার সাধনে সাধ্য জড়ময় ফল।
উচ্চলোক, ভোগ-সুখ তাহাতে প্রবল ॥
সেই সব কর্মভোগে নাহি আত্মশান্তি।
তাহাতে প্রয়াস করা অতিশয় ভ্রান্তি ॥
সেই সব শুভকর্ম উপায় হইয়া।
অনিত্য উপেয় সাধে লোকসুখ দিয়া (১১) ॥

**সেই অবস্থা হইতে উদ্ধারের উপায়—**

কভু যদি সাধুসঙ্গে জানিতে সে পারে।
আমি জীব কৃষ্ণদাস, যায় মায়া-পারে ॥
সে বিরল ফল মাত্র সুকৃতিজনিত।
তুচ্ছ কর্মকাণ্ডে নাহি করিলে বিহিত ॥

**জ্ঞানকাণ্ড, ব্রহ্মলয় সুখ—**

আর যিনি মায়ার যন্ত্রণামাত্র জানি'।
মুক্তিলাভে যত্নবান্, তিনি হন জ্ঞানী ॥
সে-সব লোকের জন্য তুমি দয়াময়।
জ্ঞানকাণ্ড ব্রহ্মবিদ্যা দিয়াছ নিশ্চয় ॥
সেই বিদ্যা মায়াবাদ করিয়া আশ্রয়।
জড় মুক্ত হ'য়ে ব্রহ্মে জীব হয় লয় ॥

---

(১১) লোকসুখ—স্বর্গাদিলোকে যে অনিত্য সুখ পাওয়া যায়, তাহাই লোকসুখ। চিৎসুখ তাহা হইতে বিলক্ষণ।

**ব্রহ্মবস্তু কি ?**

সেই ব্রহ্ম তব অঙ্গকান্তি জ্যোতির্ময় ।
বিরজার পারে স্থিত তা'তে হয় লয় ॥
যে-সব অসুরে বিষ্ণু করেন সংহার ।
তাহারাও সেই ব্রহ্মে যায় মায়াপার ॥

**কৃষ্ণবহির্মুখ—**

কর্মী জ্ঞানী উভয়েই কৃষ্ণবহির্মুখ ।
কভু নাহি আস্বাদয় কৃষ্ণদাস্যসুখ ॥

**ভক্ত্যুন্মুখী সুকৃতি—**

ভক্তির উন্মুখী সেই সুকৃতি প্রধান ।
তা'র ফলে জীব ভক্তসাধুসঙ্গ পান (১২) ॥
শ্রদ্ধাবান্ হয়ে কৃষ্ণভক্ত সঙ্গ করে ।
নামে রুচি, জীবে দয়া, ভক্তি-পথ ধরে ॥

**কর্মী ও জ্ঞানীর প্রতি কৃপায় গৌণপথ-বিধান—**

দয়ার সাগর তুমি জীবের ঈশ্বর ।
কর্মী জ্ঞানী বহির্মুখ উদ্ধারে তৎপর ॥
কর্মপথে জ্ঞানপথে পথিক যে-জন ।
তাহার উদ্ধার লাগি, তোমার যতন ॥

---

(১২)—সুকৃতি তিন প্রকার—কর্মোন্মুখী, জ্ঞানোন্মুখী ও ভক্ত্যুন্মুখী । প্রথম দুই প্রকার সুকৃতিতে কর্মফলভোগ ও মুক্তিলাভ হয় । শেষ প্রকার সুকৃতি দ্বারা অনন্য-ভক্তিতে শ্রদ্ধোদয় হয় । অজ্ঞানে শুদ্ধভক্ত্যঙ্গের ক্রিয়াই সেই সুকৃতি ।

সেই সেই পথিকের মঙ্গল চিন্তিয়া।
গৌণভক্তিপথ এক রাখিল করিয়া (১৩)॥

**কর্মীর পক্ষে কর্মের গৌণভক্তিপথ—**

কর্মী বর্ণাশ্রমে থাকি' সাধুসঙ্গ করি'।
কর্ম-মাঝে ভক্তি করে গৌণ পথ ধরি'॥
তার' কৃত কর্ম সব হৃদয় শোধিয়া।
তিরোহিত হয় শ্রদ্ধা-বীজে স্থান দিয়া॥

**জ্ঞানীর গৌণপথ—**

জ্ঞানী সুকৃতির বলে ভক্তের কৃপায়।
অনন্যভক্তিতে শ্রদ্ধা অনায়াসে পায় (১৪)॥
তুমি বল, মোর দাস মায়ার বিপাকে।
চাহে অন্য তুচ্ছ ফল ছাড়িয়া আমাকে॥
আমি জানি তা'র যা'তে হয় সুমঙ্গল।
ভুক্তি-মুক্তি ছাড়াইয়া দিই ভক্তি-ফল॥

**গৌণপথের প্রক্রিয়া—**

তা'র কাম অনুসারে চালাঞা তাহারে।
গৌণপথে ভক্তিমার্গে শ্রদ্ধা দিই তা'রে॥

---

(১৩) বর্ণাশ্রমাচার-অনুষ্ঠানের দ্বারা হরিতোষণ-ব্রতই কর্মমার্গীয় গৌণভক্তিপথ।

(১৪) ভক্তসাধুসঙ্গাদিই জ্ঞানমার্গের গৌণ ভক্তিপথ। শুদ্ধভক্তির প্রাপ্ত্যুপায়-বর্ণনে রামানন্দ-সংবাদে মহাপ্রভু এই দুই গৌণ পথকে 'বাহ্য' বলিয়া অনাদর করিয়াছেন।

এ তোমার কৃপা প্রভু তুমি কৃপাময়।
কৃপা না করিলে কিসে জীব শুদ্ধ হয়॥

**কলিতে গৌণপথের দুর্দশা—**

সত্যযুগে ধ্যানযোগে কত ঋষিগণে।
শুদ্ধ করি' দিলে প্রভু নিজ-ভক্তি-ধনে॥
ত্রেতাযুগে যজ্ঞ-কর্মে অনেক শোধিলে।
দ্বাপরে অর্চনমার্গে ভক্তি বিলাইলে॥
কলি-আগমনে নাথ জীবের দুর্দশা।
দেখি' জ্ঞান, কর্ম, যোগ ছাড়িল ভরসা॥
অল্প আয়ু, বহু পীড়া, বল-বুদ্ধি-হ্রাস।
এই সব উপদ্রব জীবে কৈল গ্রাস॥
বর্ণাশ্রম-ধর্ম আর সাংখ্য-যোগ-জ্ঞান।
কলিজীবে উদ্ধারিতে নহে বলবান্॥
জ্ঞানকর্মগত যে ভক্তির গৌণপথ।
কণ্টকে সঙ্কীর্ণ হঞা হইল বিপথ (১৫)॥

---

(১৫) জ্ঞান-চর্চা সময়ে প্রকৃত সাধুসঙ্গ এবং নিষ্কাম ও ঈশ্বরার্পিত যোগের দ্বারা শ্রীভক্তিদেবীর মন্দিরাভিমুখে গমনের যে দুইটী গৌণপথ ছিল, তাহা কলিকালে দূষিত হইয়াছে। প্রকৃত সাধুর পরিবর্তে ধর্ম-ধ্বজীর প্রাবল্য। বিষয়-ভোগের লালসায় কর্ম-দ্বারা কেবল হৃদ্বিশুদ্ধির অনাদর প্রবল। সুতরাং গৌণপথ-দ্বারা আর মঙ্গল হয় না। দ্বাপরে যে মুখ্য-পথ-রূপ অর্চন প্রদর্শিত হইয়াছিল, তাহাও নানা দৌরাত্ম্যে দূষিত-প্রায় হইল।

পৃথক্ উপায় ধরি' উপেয় সাধনে।
বিঘ্ন বহুতর হৈল জীবের জীবনে (১৬)॥

**নামালোচনার মুখ্যপথ—**

প্রভু তুমি জীবের মঙ্গল চিন্তা করি'।
কলিযুগে নাম-সঙ্গে স্বয়ং অবতরি'॥
যুগধর্ম প্রচারিলে নামসঙ্কীর্ত্তন।
মুখ্যপথে জীব পায় কৃষ্ণ-প্রেমধন॥
নামের স্মরণ আর নাম-সঙ্কীর্তন।
এই মাত্র ধর্ম জীব করিবে পালন॥

**সাধ্য-সাধন ও উপায়-উপেয়ের অভেদতাক্রমে নামের মুখ্যতা—**

যেইত সাধন, সেই সাধ্য যবে হৈল।
উপায় উপেয়-মধ্যে ভেদ না রহিল॥

---

(১৬) যাঁহার অবলম্বনে উপেয় বস্তু পাওয়া যায়, তাহাই উপায়। উপায়-সাধন দ্বারা যাহা লাভ হয়, তাহাই উপেয়। সাধনের নামান্তর উপায়। সাধ্যের নামান্তর উপেয়। পরমেশ্বর-প্রসাদই সর্ব্বজীবের চরম উপেয় বা সাধ্য। কর্ম্ম ও জ্ঞান সেই উপেয় বা সাধ্যের মুখ্য সাধন নয়। কেননা তাহারা উপেয়ের নিকটস্থ হইলেই স্বরূপতঃ লুপ্ত হয়। নাম-সাধন সেরূপ নয়। নাম পরমেশ্বর হইতে অভিন্ন। সুতরাং সাধ্য বা উপেয়রূপে সাধন বা উপায়রূপ নাম স্বয়ং বর্ত্তমান থাকেন। এই তত্ত্বটী বিশেষ সৌভাগ্য-বলেই জানা যায়।

সাধ্যের সাধনে আর নাহি অন্তরায়।
অনায়াসে তরে জীব তোমার কৃপায় ॥
আমিত অধম অতি মজিয়া বিষয়ে।
না ভজিনু নাম তব অতি মূঢ় হ'য়ে ॥
দর দর ধারা চক্ষে ব্রহ্ম-হরিদাস।
পড়িল প্রভুর পদে ছাড়িয়া নিঃশ্বাস ॥
হরি-ভক্ত-ভক্তি মাত্রে বিনোদ যাহার।
হরিনাম-চিন্তামণি জীবন তাহার ॥

ইতি শ্রীহরিনাম-চিন্তামণৌ-নাম-মাহাত্ম্যসূচনং
নাম প্রথমঃ পরিচ্ছেদঃ।

---

## দ্বিতীয় পরিচ্ছেদ

# নামগ্রহণ-বিচার

——ঃ*ঃ——

গদাই গৌরাঙ্গ জয় জাহ্নবা-জীবন।
সীতাদ্বৈত জয় শ্রীবাসাদি ভক্তগণ ॥
মহাপ্রেমে হরিদাস করেন রোদন।
প্রেমে তা'রে গৌরচন্দ্র দিলা আলিঙ্গন ॥

বলেন, তোমার সম ভক্ত কোথা আর।
সর্বতত্ত্বজ্ঞাতা তুমি সদা মায়াপার ॥

**অনন্যভজনের শ্রেষ্ঠতা—**

নীচকুলে অবতরি' দেখা'লে সকলে।
ধনে মানে কুলে শীলে কৃষ্ণ নাহি মিলে ॥
অনন্য-ভজনে যাঁ'র শ্রদ্ধা অতিশয়।
দেবতা অপেক্ষা শ্রেষ্ঠ সেই মহাশয় ॥

**শ্রীহরিদাসের নামাচার্য্যতা—**

নামতত্ত্ব সর্ব-সার তোমার বিদিত।
আচারে, আচার্য্য তুমি, প্রচারে পণ্ডিত ॥
বল হরিদাস, নামমহিমা অপার।
শুনিয়া তোমার মুখে আনন্দ আমার ॥

**বৈষ্ণবলক্ষণ—**

এক নাম যা'র মুখে বৈষ্ণব সে হয়।
তা'রে গৃহী যত্ন করি' মানিবে নিশ্চয় (১) ॥

---

(১) কুলীনগ্রামীর প্রশ্নে মহাপ্রভু বলিয়াছিলেন,—
"প্রভু কহে,—'কৃষ্ণসেবা', 'বৈষ্ণব-সেবন'।
"নিরন্তর কর কৃষ্ণনাম-সংকীর্ত্তন।"
প্রভু কহে,—'যার' মুখে শুনি একবার।
কৃষ্ণনাম, সেই পূজ্য, শ্রেষ্ঠ সবাকার ॥
কৃষ্ণনাম নিরন্তর যাঁহার বদনে।
সেই বৈষ্ণব-শ্রেষ্ঠ ভজ তাঁহার চরণে ॥
যাঁহার দর্শনে মুখে আইসে কৃষ্ণনাম।
তাঁহারে জানিহ তুমি বৈষ্ণব প্রধান ॥"
—(শ্রীচৈঃ চঃ মঃ ১৫।১০৪, ১০৬; ঐ মঃ ১৬।৭২, ৭৪)

**বৈষ্ণবতর লক্ষণ—**

নিরন্তর যা'র মুখে শুনি কৃষ্ণনাম।
সেই সে বৈষ্ণবতর সর্বগুণধাম ॥

**বৈষ্ণবতম লক্ষণ—**

বৈষ্ণব উত্তম সেই যাহারে দেখিলে।
কৃষ্ণনাম আ'সে মুখে কৃষ্ণভক্তিমিলে ॥
হেন কৃষ্ণনাম জীব কিরূপে করিবে।
তাহার বিধান তুমি আমারে বলিবে ॥
কর যু'ড়ি হরিদাস বলেন বচন।
প্রেমে গদ গদ স্বর সজল নয়ন ॥

**নামের স্বরূপ—**

কৃষ্ণনাম চিন্তামণি, অনাদি, চিন্ময় (২)।
যেই কৃষ্ণ সেই নাম, এক তত্ত্ব হয় ॥
চৈতন্য-বিগ্রহ নাম নিত্যমুক্ততত্ত্ব।
নাম নামী ভিন্ন নয়, নিত্য শুদ্ধসত্ত্ব ॥
এ-জড়-জগতে তা'র অক্ষর আকার।
রসরূপে রসিকেতে সত্ত্ব-অবতার ॥

---

(২) চিন্তামণি সকলই দিতে পারেন। কৃষ্ণনামচিন্তামণিও কামীজনকে ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ দান করেন এবং নিষ্কামীজনকে বিশুদ্ধ কৃষ্ণপ্রেম প্রদান করেন।

কৃষ্ণবস্তু হয় চারি ধর্মে পরিচিত (৩)।
নাম, রূপ, গুণ, কর্ম, অনাদি বিহিত ॥

**নাম নিত্যসিদ্ধ—**

নিত্যবস্তু রসরূপ কৃষ্ণ সে অদ্বয়।
সেই চারি পরিচয়ে বস্তু সিদ্ধ হয় ॥
সন্ধিনী-শক্তিতে তাঁ'র চারি পরিচয়।
নিত্যসিদ্ধরূপে খ্যাত সর্বদা চিন্ময় ॥
কৃষ্ণ আকর্ষয়ে সর্ব বিশ্বগত জন।
সেই নিত্য ধর্মগত কৃষ্ণনাম ধন ॥

**কৃষ্ণরূপ নিত্য—**

কৃষ্ণরূপ কৃষ্ণ হৈতে সর্বদা অভেদ।
নাম, রূপ এক বস্তু নাহিক প্রভেদ ॥
শ্রীনাম স্মরিলে রূপ আইসে সঙ্গে সঙ্গে।
রূপ, নাম ভিন্ন নয়, নাচে নানা রঙ্গে ॥

---

(৩) বস্তুমাত্রই নাম, রূপ, গুণ ও কর্ম দ্বারা পরিচিত। কৃষ্ণই একমাত্র পরম বস্তু। সুতরাং তাঁহাতেও নাম, রূপ, গুণ ও লীলা এই চারিটী পরিচায়ক। যাহাতে এই চারি পরিচয় অভাব, সেটি বস্তু বলিয়া স্বীকৃত হয় না। যথা ব্রহ্ম, নির্বিশেষ বলিয়া ব্রহ্ম বস্তু নন, কেবল ভগবত্তত্ত্বের একটী ব্যতিরেক পরিচায়ক মাত্র।

**কৃষ্ণগুণ নিত্য—**

কৃষ্ণগুণ চতুঃষষ্টি, অনন্ত, অপার (৪)।
যাঁ'র নিজ-অংশরূপে সব অবতার ॥
যাঁ'র গুণ-অংশে ব্রহ্মা, শিবাদি ঈশ্বর।
যাঁ'র গুণে নারায়ণ ষষ্টি-গুণেশ্বর ॥
সেই-সব নিত্যগুণে নিত্যনাম তাঁ'র।
অনন্ত সংখ্যায় ব্যাপ্ত বৈকুণ্ঠ-ব্যাপার ॥

**কৃষ্ণলীলা নিত্য—**

সেই গুণ-তরঙ্গেতে লীলার বিস্তার।
গোলোকে বৈকুণ্ঠে, ব্রজে সব চিদাকার ॥

**চিদ্বস্তুতে নাম, রূপ, গুণ, লীলা বস্তু হইতে পৃথক্ নয়—**

নাম-রূপ-গুণ-লীলা অভিন্ন উদয়।
অচিৎ সম্পর্কে বদ্ধজীবে ভিন্ন হয় (৫) ॥

---

(৪) পঞ্চম পরিচ্ছেদ প্রমাণ মালা দেখুন। কৃষ্ণে চতুঃষষ্টি গুণ পূর্ণরূপে বিরাজমান। নারায়ণ হইতে রামাদি অবতার পর্যন্ত স্বাংশ-বিলাসতত্ত্বে ষষ্টিগুণ প্রকাশিত। গিরীশাদি দেবতায় পঞ্চ-পঞ্চাশদ্ গুণ আংশিকরূপে প্রকট। সাধারণ জীবে কেবল পঞ্চাশদ্ গুণ বিন্দু-বিন্দুরূপে লক্ষিত। বিষ্ণুতত্ত্ব-মধ্যেও কৃষ্ণে চারিটি অসাধারণ গুণ তাঁহাকে সেই তত্ত্বের পরাকাষ্ঠারূপে পরিচয় দেয়।

(৫) কৃষ্ণ—বিভু-চৈতন্য। অতএব তাঁহার নাম, রূপ, গুণ ও লীলা তাঁহার চিন্ময়স্বরূপ হইতে অভিন্ন। জীব—চৈতন্যকণ, সুতরাং শুদ্ধাবস্থায় তাঁহার নাম, রূপ, গুণ ও কর্ম তাঁহার চৈতন্যকণ স্বরূপ হইতে স্বভাবতঃ অপৃথক। বদ্ধজীব অচিৎ-জগতে স্থূল-লিঙ্গ-দেহ পাইয়া স্ব-স্বরূপ হইতে

শুদ্ধজীবে নাম, রূপ, গুণ, ক্রিয়া এক।
জড়াশ্রিত দেহে ভেদ এই সে বিবেক ॥
কৃষ্ণে নাহি জড় গন্ধ, অতএব তাঁ'য়।
নাম-রূপ-গুণ-লীলা একতত্ত্ব ভায় ॥

**নামের সর্বমূলত্ব—**

এই চারি পরিচয় মধ্যে নাম তাঁ'র।
সকলের আদি সে প্রতীতি সবাকার ॥
অতএব 'নাম' মাত্র বৈষ্ণবের ধর্ম।
নামে প্রস্ফুটিত হয় রূপ, গুণ, কর্ম ॥
কৃষ্ণের সমগ্র লীলা নামে বিদ্যমান।
নাম সে পরমতত্ত্ব তোমার বিধান ॥

**বৈষ্ণব ও বৈষ্ণবপ্রায়ে ভেদ আছে—**

সেই নাম বদ্ধজীব শ্রদ্ধা-সহকারে।
শুদ্ধরূপে লইলে বৈষ্ণব বলি তা'রে ॥
নামাভাস যা'র হয় সে বৈষ্ণবপ্রায়।
নামকৃপা-বলে ক্রমে শুদ্ধভাব পায় ॥

**এই মায়িক জগতে কৃষ্ণনাম ও জীব এই দুইটিমাত্র চিদ্ব্যাপার—**

নাম সম বস্তু নাই এ-ভব-সংসারে।
নাম সে পরমধন কৃষ্ণের ভাণ্ডারে ॥

---

পৃথক্ নাম, রূপ, গুণ, কর্ম পাইয়াছেন। ইহাই তাঁহার বিড়ম্বনা। কৃষ্ণ-কৃপায় মুক্ত হইলে আর সেইরূপ থাকিবে না।

জীবে নিজে চিদ্ব্যাপার, কৃষ্ণনাম আর।
আর সব প্রাপঞ্চিক জগত সংসার (৬)॥

**মুখ্য ও গৌণ ভেদে নাম দুই প্রকার—**

মুখ্য, গৌণ ভেদে কৃষ্ণনাম দ্বিপ্রকার।
মুখ্যনামাশ্রয়ে জীব পায় সর্বসার॥
চিল্লীলা আশ্রয় করি যত কৃষ্ণনাম।
সেই সেই মুখ্যনাম সর্বগুণ ধাম॥

**মুখ্য নাম—**

গোবিন্দ, গোপাল, রাম, শ্রীনন্দনন্দন।
রাধানাথ, হরি, যশোমতী-প্রাণধন॥
মদনমোহন. শ্যামসুন্দর, মাধব।
গোপীনাথ, ব্রজগোপ, রাখাল, যাদব॥
এইরূপ নিত্যলীলা-প্রকাশক নাম।
এ-সব কীর্তনে জীব পায় কৃষ্ণধাম॥

---

(৬) এই জড়জগতে সকলেই মায়িক, জড়ময়। জীব কৃষ্ণেচ্ছায় এখানে বদ্ধ হইয়া আছেন। তিনিই একমাত্র এই জড়জগতের চিদ্ব্যাপার। কৃষ্ণ নামরূপে অবতীর্ণ হইয়া এ-জগতে দ্বিতীয় চিদ্ব্যাপার প্রকাশ করিয়াছেন। অতএব এই-জগতে দুইটি মাত্র চিত্তত্ত্ব অর্থাৎ জীব ও কৃষ্ণনাম। ব্রহ্মাদি দেবগণ এ-স্থলে বিভিন্নাংশ বলিয়া জীব মধ্যে গণিত হইয়াছেন।

